AROGYA
আরোগ্য
আরোগ্য



১ম বর্ষ } আশ্বিন—১৩৩১, অক্টোবর—১৯২৪ { ৪র্থ সংখ্যা

# রোগ ও আরোগ্য।

( পূর্ব্ব প্রকাশিতেরপর )

ডাঃ নরেন্দ্রকৃষ্ণ তালুকদার এল, এম এস।

শিক্ষিত বহুদর্শী চিকিৎসকের পক্ষে ইহা অনায়াস সাধ্য হইলেও শিক্ষার্থীর পক্ষে নহে। শিক্ষিতব্যক্তিগণ ক্ষণমাত্রেই রোগীর ভাবভঙ্গি, শরীরের অবস্থা, পুষ্টি, চর্ম্মের বর্ণ, স্বেদাবস্থা, মুখের প্রাকৃতিক আকার, শ্বাসপ্রশ্বাস, কণ্ঠস্বর, প্রভৃতি দেখিয়া তাহা হইতেই তাঁহারা যাহা বুঝিবার বুঝিয়া রোগ নির্ণয় করিয়া থাকেন। কিন্তু নবীন শিক্ষার্থীগণ এখনও এ সকল অর্থ বুঝিতে অক্ষম। তাহাদিগকে নির্দ্দিষ্ট প্রণালী ক্রমে এক এক করিয়া প্রত্যেক বাহিক আকৃতির বিষয় লিপিবদ্ধ করিতে হইবে। যদি রোগীর বাটীতে যাইয়া দেখিতে হয় তাহা হইলে রোগীর পূর্ব্বোক্ত বাহিক লক্ষণের সহিত আরও কতগুলি লক্ষণ দেখিয়া লইতে হইবে। রোগী চিৎভাবে কি একপার্শ্বে শুইয়া আছে; অর্দ্ধ শায়িত কি না, পদদ্বয় ছড়াইয়া কি গুটাইয়া আছে, মুখের আকৃতি যন্ত্রণা ব্যঞ্জক বা ঔদাস্য ভাবাপন্ন কিনা, স্বাভাবিক নিশ্বাস প্রশ্বাস দ্রুত অথবা অনিয়মিত; নাসিকাপার্শ্ব স্বাভাবিক কি বিস্ফারিত; মুখমণ্ডল পাংশুবর্ণ কি রক্তবর্ণাভ অথবা নীলিমাযুক্ত ইত্যাদি।

**স্থানিক অবেক্ষণ** ( Local inspection ) সর্ব্বাঙ্গিক পরীক্ষার উপরে অনেক স্থলে শরীরের কোন কোন অংশ ( যথা বক্ষ, উদর প্রদেশ ) পরীক্ষা করা আবশ্যক হয়। এই পরীক্ষা দ্বারা ঐ অংশের আয়তন ( mensuration )

আকৃতি, সঞ্চালনীয়তা ইত্যাদির নির্ণয় হয়। Hydrothorax রোগে বক্ষের আয়তন বাড়িতে পারে।

Emphysemaতে বক্ষ Barrelএর ন্যায় অর্থাৎ নীচে উপরে সমান হইতে পারে এবং ফুসফুচ্‌ড়া প্রসারিত হইয়া গলা মোটা দেখাইতে পারে। আবার Hydrothorax রোগে পঞ্জর মধ্যস্থ স্থান স্ফীত হইতে পারে। আবার Pulmonary collapseএর সময় ঐ সকল স্থান ও তৎসঙ্গে পঞ্জরাস্থিগণ ভিতর দিকে ডুবিয়া যাইতে পারে ইত্যাদি—

**স্পর্শ**—(Palpation):—হস্ত দ্বারা রোগীর দেহস্থ যে কোন স্থান স্পর্শ করিয়া উহার নানারূপ বিকৃতি বুঝিতে পারা যায়। ঐ অংশ স্বাভাবিক অপেক্ষা শক্ত কি কোমল, গরম অথচ "তলতলে" কিনা, উহা চাপিতে গেলে হস্ত কিরূপ বাধা পায়, কি পরিমানে ঐ অংশ নাড়া যায়, ইত্যাদি।

বক্ষ পরীক্ষায় স্বর প্রকম্প Vocalifermitus এই বিষয়ের অন্তর্গত। রোগীর বক্ষে হাত রাখিয়া তাহাকে কথা বলাইলে, অথবা আস্তে আস্তে টানিয়া এক, দুই, তিন, বলাইলে তাহার বক্ষপ্রাচীরের যে প্রকম্প অনুভূত হয় তাহাকে স্বরপ্রকম্প বলে। এই প্রকম্পের হ্রাস বৃদ্ধি ধরিয়া অনেক রোগের অবস্থা বুঝিতে পারা যায়। (Pneumonia) নিউমোনিয়া, (Phthisis) থাইসিস্, (Cancer) কেনসার, প্রভৃতি রোগে স্বর প্রকম্পের বৃদ্ধি হয় এবং Pleurisyতে উহা কমিয়া যায়! এতভিন্ন রোগী কাশিলেও তাহার বক্ষপ্রাচীর কাঁপিয়া উঠে। ইহাকে কাশপ্রকম্প (Tussive foremitus) বলে। কথা বলিবার বা কাশিবার সময়ে স্বরতন্ত্রী (Vocal chords) কম্পিত হয়। সেই কম্পন অবস্থিত বায়ুরাশির মধ্যে চারিদিকে প্রসারিত হইয়া বায়ুকোষ, ফুসফুসীর তন্ত্রী, এবং সর্ব্বশেষে বক্ষপ্রাচীরে উপনীত হয়। ইহাই উক্ত দুই প্রকার প্রকম্পের ফল।

**প্রতিঘাত**—(Percussion) শরীরের কোন স্থানে আঘাত করিলে যে শব্দ উত্থিত হয় তাহা ধরিয়া নিম্নাবস্থিত যন্ত্র অথবা যন্ত্রগণের অবস্থা ও অবস্থান পরীক্ষা করার নাম প্রতিঘাত। প্রতিঘাত দুই প্রকার, সাক্ষাৎ (immediate বা Direct) ও ব্যবহিত বা পরম্পরিত (mediate বা indirect) যখন শরীরের কোন অংশে অঙ্গুলী, কিম্বা তৎপরিবর্ত্তে অস্থি খণ্ড (Pleximeter) রাখিয়া তদুপরি অপর হস্তের অঙ্গুলী অথবা একটী ছোট হাতুড়ী (Hammer বা Plessor) দ্বারা আঘাত করা যায়, তখন তাহাকে ব্যবহিত বা পারম্পরিক প্রতিঘাত (Mediate percussion) বলে। আর যদি একেবারেই, অর্থাৎ মধ্যে অঙ্গুলী বা Pleximeter না রাখিয়া আঘাত করা যায় তাহা হইলে তাহাকেই সাক্ষাৎ প্রতিঘাত (immediate percussion) বলে।

প্রতিঘাত দ্বারা তিন প্রকার শব্দ পাওয়া যায়। ১ম ডল (Dull); কোন নিরেট বস্তুর উপর প্রতিঘাত করিলে যে শব্দ হয় তাহাই নিরেট শব্দ (Dull sound.)

হস্ত, পদ, মস্তক প্রভৃতির উপর আঘাত করিলে এইরূপ শব্দ শুনিতে পাওয়া যায়।

(২) Clear ক্লিয়ার (Resonant) শব্দ কোন শূন্যগর্ভ বস্তুর উপরে প্রতিঘাত করিলে যেরূপ শব্দ হয় তাহাই Clear বা Resonant, উদর এবং বক্ষঃস্থলের উপর এইরূপ শব্দ পাওয়া যায় তন্মধ্যে বক্ষ প্রাচীরোত্থিত শব্দ Resonant আর অপর শব্দটী Tympanitic, এই উভয়ের মধ্যে বিভিন্নতার কারণ এই যে এক স্থানে (উদরে) কতকটা বায়ু যন্ত্রগহ্বরে আবদ্ধ রহিয়াছে, অপর স্থানে স্পঞ্জের ন্যায় অসংখ্য ক্ষুদ্র ক্ষুদ্র কোষ বিশিষ্ট ফুসফুসের মধ্যে বায়ুরাশি বিভক্ত হইয়া পড়িয়াছে। যদি ফুসফুস বিদীর্ণ হইয়া অথবা অন্য কোন প্রকারে, প্লুরার গহ্বর মধ্যে বায়ু সঞ্চিত হয়, অথবা যদি বক্ষ প্রাচীরের নিকটেই ফুসফুসের মধ্যে কোন ক্ষত গহ্বর (cavity) থাকে, তবে বক্ষ প্রাচীরের উপরেও Tympanitic শব্দ পাওয়া যাইতে পারে। এখন লক্ষ্য করিতে হইবে Tympanitic শব্দে একটু ধাতব গুণ (Metallic Character) আছে। ধাতু পাত্রে আঘাত করিলে যে জাতীয় শব্দ হয় তাহা ধাতব শব্দ, যদি বর্ণমালার সাহায্যে এই সকল শব্দ বুঝাইতে হয় তাহা হইলে ট, ঠ,

(ঠপ্ ঠপ্) দ্বারা Dull, ড, ঢ, (ঢপ্ ঢপ্) দ্বারা clear, এবং ন, ম, ং দ্বারা Tympanitic শব্দ এক প্রকার বুঝাইতে পারে। স্কন্ধ, সন্ধি, বক্ষ, এবং উদরের উপর প্রতিঘাত করিলে যথাক্রমে Dull, clear ও Tympanitic শব্দ পাওয়া যাইবে।

হস্ত পদাদির উপর আঘাত করিলে যে Dull শব্দ হয় তাহার Dullness সম্পূর্ণ (absolute or wooden) Pleurisy রোগে প্লুরার গহ্বর মধ্যে জল জমিলে এই প্রকার শব্দ পাওয়া যায়। এতদ্ভিন্ন আর যত Dull শব্দ আছে সে সমুদয় কতক না কতক পরিমানে clear। যদি Pneumonia কিম্বা অন্য কোন রোগে ফুসফুস নিরেট হইয়া যায় তবে প্রতিঘাত শব্দ Dull হয় কিন্তু Dullness সকল স্থলে সমান পাওয়া যায় না। যেখানে বক্ষ প্রাচীরের পরেই ফুসফুসের একটী পাতলা স্তর মাত্র নিরেট হয় সে স্থলে Percussion শব্দ প্রায়ই Clear হয়। আবার যেখানে বক্ষ প্রাচীর হইতে ব্রংকাস (Bronchus) পর্য্যন্ত সমস্ত অংশই বায়ুশূন্য হয় তথায় প্লুরিসির ন্যায় wooden Dullness শব্দ পাওয়া যায়।

যদি ফুসফুসে কোন ক্ষত গহ্বর থাকে এবং ঐ গহ্বর একটী ব্রংকাসের সহিত মিলিত থাকে, তাহা হইলে তদুপরিস্থিত বক্ষ প্রাচীরে আঘাত করিলে যে প্রকার শব্দ পাওয়া যায় তাহার নাম cracked pot sound.

ছেলেরা খেলা করিবার সময় যেমন দুই হাত দিয়া "তাল" করে, শিথিল ভাবে সেইরূপ দুই হস্ত যোজনা করিয়া তদ্বারা জানুমূলে আঘাত করিলে এইরূপ শব্দ বাহির হইতে পারে।

শিশুদের বক্ষে অনেক সময় cracked pot soundএর ন্যায় শব্দ পাওয়া যায়। অথচ উহা কোন রোগের পরিচায়ক নহে।

## প্রতিঘাত করিবার নিয়ম।

বাম হস্তের তর্জ্জনী অথবা Pleximeter দ্বারা বক্ষ প্রাচীর একটু জোরে চাপিয়া ধরিবে, (এতদ্ ব্যতিত আঘাত জন্য প্রকম্প ভাল হইবে না।) এবং দক্ষিণ হস্তের তর্জ্জনী ও মধ্যমাকে হাতুড়ীর আকারে বক্র করিয়া উহাদের অগ্রভাগ দ্বারা সহসা বাম তর্জ্জনীর উপর আঘাত করিবে। আঘাত করিবার পর মুহূর্ত্তেই অঙ্গুলী তুলিয়া লইতে হইবে, নতুবা প্রতিঘাত ভাল হইবে না। বল প্রয়োগের বিভিন্নতা অনুসারে প্রতিঘাত দুই প্রকার যথা—মৃদু (gentle) এবং সবল (strong) **আকর্ষণ**। (Auscultation) এই পরীক্ষা দ্বারা শরীরাভ্যন্তরস্থ বিবিধ যন্ত্র সমূহের শব্দ শুনা যায়। শ্বাস প্রশ্বাস কার্য্যে শ্বাস যন্ত্রের শব্দ এবং হৃৎপিণ্ড ও বৃহৎ ধমনীগণের ভিতর রক্তের সংঘর্ষজনিত শব্দ সচরাচর এই উপায়ে পরীক্ষিত হইয়া থাকে।

শরীরে কর্ণ রাখিয়া শুনিলে তাহাকে immediate auscultation অর্থাৎ সাক্ষাৎ আকর্ষন বলে, আর যদি আকর্ষণ যন্ত্র সাহায্যে Stehoscope দ্বারা পরীক্ষা করা হয় তবে তাহাকে mediate auscultation বা ব্যবহিত আকর্ষণ বলে। Stehoscope ব্যবহার করিতে নিম্নলিখিত কয়েকটী কথা মনে রাখা কর্ত্তব্য।

১। ষ্টেথিস্কোপের দুই অংশ সমান ভাবে বক্ষ এবং কর্ণকে আবদ্ধ করিবে, নহিলে কোন শব্দ শুনা যাইবে না।

২। রোগীর কোনরূপ কষ্ট না হয় এরূপভাবে বক্ষে ষ্টেথিস্কোপের চাপ দিবে।

৩। ষ্টেথিসস্কোপ দ্বারা পরীক্ষাকালে রোগীর বস্ত্রাদি যেন তাহাতে সংলগ্ন না থাকে।

৪। পরীক্ষাকালে চিকিৎসক সচ্ছন্দভাবে বসিয়া হাতের ভর বিছানার উপর রাখিয়া ষ্টেথসস্কোপ দ্বারা পরিক্ষা করিবেন। কখনও রোগীর শরীরের উপর ভর রাখিবে না।

৫। সকল ষ্টেথিস্কোপে শব্দ ঠিক একরূপ শুনা যায় না অতএব সময়ে সময়ে নূতন নূতন ষ্টেথিস্কোপ ব্যবহার করা উচিত নহে।

৬। ষ্টেথিস্কোপ নানা প্রকারের হইতে পারে—১। সাধারণ ordinary monaural (২) Binanral এবং (৩) Differential, শেষোক্ত প্রকারে দুইটী নল একেবারে

বক্ষপ্রাচীরের ভিন্ন ভিন্ন অংশে বসাইয়া ভিন্ন ভিন্ন স্থানের শব্দ শুনা যায়। এইরূপ পরীক্ষা বিশেষ অভ্যাস সাধ্য, কারণ এককালে দুইটী শব্দের উপর মন নিবেশ করিয়া তাহার দোষ নির্ণয় একটু বিশেষত্বের আবশ্যক। (ক্রমশঃ)

— —

## হীরক চূর্ণ DIAMOND DUST.

ডাঃ শশীশেখর বন্দ্যোপাধ্যায় এম, ডি (চিকাগো আমেরিকা)

প্রত্যেক চিকিৎসকের অভিজ্ঞতায় তাহাদের কতকগুলি প্রিয় ঔষধ নির্দ্ধারিত হইয়া আছে। তাঁহারা সেই সকল ঔষধ প্রয়োগ করিয়া আশাতীত উপকার দেখাইয়া থাকেন। অবশ্য তাঁহারা ঔষধগুলি লক্ষণ অনুসারে ব্যবহার করিয়া থাকেন। সেগুলি এমনি অকাট্য লক্ষণ যে তাহা কখনও ব্যর্থ হয় না। আবার কোন শক্তি প্রয়োগে আশু ফলপ্রদ হয়, তাহারা অভিজ্ঞতায় সে শক্তিটা পর্য্যন্তও নির্দ্ধারিত করিয়া রাখিয়াছেন। ঐসকল চিকিৎসকের অভিজ্ঞতায় ফলপ্রাপ্তি ঔষধ ও তাহাদের শক্তি সাধারণ চিকিৎসকের জানা থাকিলে বিশেষ সুবিধা হয় ও অনেক সময় হাতড়াইয়া বেড়াইতে হয় না। আমেরিকায় এইরূপ সমস্ত চিকিৎসকের অভিজ্ঞতার-ফল-প্রাপ্তি ঔষধ ও তাহাদের শক্তি মাসিক-চিকিৎসা পুস্তকে প্রচার করিয়া সাধারণের বিশেষ উপকার করিয়া থাকেন। আমাদের এখানে যদি প্রত্যেক চিকিৎসকের অভিজ্ঞতার ফল-প্রাপ্তি ঔষধ ও শক্তি ঐরূপভাবে নিয়মমত মাসিক পত্রিকায় প্রচার হয় তাহা হইলে সাধারণ চিকিৎসকগণের বিশেষ উপকার হয়।

**একটী দৃষ্টান্ত** মার্কিউরিয়াস-সল আমাশার বা রক্ত-আমাশার একটী অত্যন্ত আবশ্যকীয় ও বিশেষ ফলপ্রদ ঔষধ ইহা সকলেই জানেন। ইহার নিম্নশক্তি প্রায় সমস্ত খ্যাতনামা চিকিৎসকেরা ব্যবহার করিতে উপদেশ দিয়া থাকেন। আমি প্রথম চিকিৎসা ব্যবসা আরম্ভ কবিবার সময় তাঁহাদের উপদেশ শিরোধার্য্য করিয়া সেইমত মার্কিউরিয়াস ঔষধটী ব্যবহার করিয়া ভয়ানক বিফল হইতে লাগিলাম। ইহাতে ক্রমে আমাশা চিকিৎসায় ঐ ঔষধটীর উপর একটা অনাস্থা আসিয়া উপস্থিত হইল। এইভাবে কতকদিন কাটিয়া গেল। একদিন মনে মনে ঠিক করিলাম এত বড় ঔষধটী এইরূপভাবে ত্যাগ করা যুক্তিসঙ্গত নহে। অধিকাংশ চিকিৎসকেরা নিম্নশক্তি ব্যবহার করিতে অনুমোদন করিয়াছেন। কিন্তু উহার উচ্চশক্তি ব্যবহার করিয়া দেখি কি ফল হয়। এইরূপ স্থির করিয়া পরিক্ষার্থে একটী রক্ত আমাশা রোগীকে (অবশ্য মার্কিউরিয়াস লক্ষণযুক্ত) মার্কিউরিয়াস ২০০ শক্তি একমাত্রা প্রয়োগ করিলাম। তাহার পরদিন ঔষধের ক্রিয়া দেখিয়া আমি বিস্ময়ে তন্ময় হইয়া গেলাম। রোগীটী ৫০।৬০ বার করিয়া পায়খানায় যাইতেছিল, তাহার পরদিন হইতে আর দাস্ত হয় না, রোগী একেবারেই আরোগ্য হইয়া গেল।

তাহার পর হইতে কত শত মার্কিউরিয়াস-লক্ষণাক্রান্ত আমাশা রোগীকে মার্কিউরিয়াস-সল একমাত্রা দুইশত শক্তি দিয়া আরোগ্য করিয়াছি তাহা বলিতে পারি না। একমাত্রার অধিক আর দুইমাত্রা দিবার আবশ্যক হয় নাই। আমার এই অভিজ্ঞতার-ফল-প্রাপ্তি ঔষধ ও উহার শক্তিটী আপনারা কার্য্যক্ষেত্রে প্রয়োগ করিলে কখন বিফল হইবেন না।

**দ্বিতীয় দৃষ্টান্ত**—সাইলিসিয়া ঔষধটী প্রায় সাধারণতঃ ৩০ শক্তির ব্যবহার হইয়া থাকে। কিন্তু উহার আরও উচ্চশক্তি যথা ২০০, ১০০০, বা সি, এম, ব্যবহারে আশাতীত ফলপ্রাপ্তি হওয়া যায়। মাত্র একটী রোগীর পরিচয় এখানে দিলেই যথেষ্ট হইবে :—

১৪১ নং অপার চিৎপুর নিবাসী শ্রীযুক্ত বাবু হীরালাল ভট্টাচার্য্য মহাশয়ের ভগ্নির ইলিয়াক-এবসেস হয়। রীতিমত

এলোপ্যাথিক চিকিৎসা হইতে লাগিল। অবশেষে চিকিৎসক মহাশয় একদিন বলিলেন যে ফোঁড়াটী পাকিয়াছে ও রিতীমত পুঁষ হইয়াছে, অস্ত্র না করিলে আর উপায় নাই। কিন্তু রোগীর অবস্থা যেরূপ তাহাতে অস্ত্র করিতে সাহস হয় না। বোধ হয় ক্লোরাফরম ব্যবহার করিলে রোগীর জীবন শেষ হইয়া যাইতে পারে, অপারেশনের শক রোগী সহ্য করিতে পারিবে না। হীরুবাবু অনন্য উপায় হইয়া হোমিওপ্যাথিক চিকিৎসা গ্রহণ করিতে বাধ্য হইলেন। এবং আমাকে ডাকিয়া পাঠাইলেন। আমি গিয়া দেখিলাম রোগীর ১০৪, ১০৫ ডিঃ জ্বর, ইলিএক-এব্‌সেসটাতে বেশ পুঁষ হইয়াছে, দিবারাত্র যাতনা হইতেছে, রোগিনী অস্থি চর্ম্মসার হইয়াছে। হীরুবাবুর এলোপ্যাথিক চিকিৎসার উপর প্রবল বিশ্বাস ভক্তি থাকার কারণ আমায় বলিলেন যে বাহ্যিক উপরে এলোপ্যাথিক ঔষধ দেওয়া হউক, আর ভিতরে খাইবার জন্য হোমিওপ্যাথিক ঔষধ দিন। আমি বলিলাম দুই নৌকায় পা দিলে চলিবে না। **যিশু,** আল্লা, **কালী** একসঙ্গে ভজা চলে না। হোমিওপ্যাথিক ঔষধ যদি দিতে হয় তখন ঐসব ঔষধ সরাইয়া দিন, আর গরম জল দিয়া উক্ত ঔষধ সব তুলিয়া পরিষ্কার করিয়া দিন। উপরে কোন ঔষধ দিবার আবশ্যক নাই। তাহাই করা হইল। আমি লক্ষণ মিলাইয়া সাইলিসিয়া C. M. একমাত্রা দিলাম। পরদিন হইতে রোগিনীর লক্ষণ সমগ্র একটু একটু করিয়া কমিতে আরম্ভ করিল। দশ বার দিনের মধ্যে রোগিনীর সমস্ত লক্ষণ কমিয়া আরোগ্য হইয়া গেল।

**তাম্রকুট**—সেবনের প্রবল ইচ্ছা কমাইবার জন্য টেবেকম অথবা প্ল্যানট্যাগো মেজার ২০০, বা ১০০০ শক্তি প্রয়োগ করিবে।

**আঘাত**—চক্ষে আঘাত লাগিলে আর্ণিকা না দিয়া সিম্ফাইটম দিবে। মুখে বা চক্ষে আঘাত লাগিলে আর্ণিকা বাহ্যিক প্রয়োগ করিলে Erysipelas রোগ হইতে পারে। এই কারণ আর্ণিকা না দিয়া Rhus-tox 30 দিবে। আর বাহ্যিক লাগাইবার জন্য :—

Rhus-tox 30 drops
Spirit ʒii
Distilled water ʒiv

মিশ্রিত করিয়া লিন্ট উক্ত আরকে ভিজাইয়া বাহ্যিক প্রয়োগ করিবে।

**পটাস্‌-আইয়োডাইড**—সেবনে কুফলের জন্য হিপার সলফার দিবে।

**টন্‌সিলাইটীস্‌**—পুনঃ পুনঃ টনসিলাইটিস্‌ হইতে থাকিলে একমাত্রা সোরিণম দিয়া তাহার পর ব্যারাইটা-কার্ব্ব দিলে বিশেষ ফল পাওয়া যাইবে।

**চুলকনা**—সলফার এবং মার্কিউরিয়স্‌ দিয়া যদি না আরোগ্য হয় তাহার পর সিলিনিয়ম প্রয়োগ করিলে আরোগ্য হইয়া যাইবে।

**উপদংশ**—পুরাতন উপদংশ রোগে সিফিলিয়ম ২০০ শক্তি একমাত্রা দিয়া তাহার পর অরম দিলে বিশেষ উপকার পাওয়া যায়।

**জিঙ্কম পিক্রিক**—ধাতু ও স্নায়ু দৌর্ব্বল্য রোগে বিশেষ ফলপ্রদ।

**জ্বালা**—দুষ্ট ব্রণ প্রভৃতি রোগে অদম্য জ্বালা যদি আর্স এবং এনথ্রাসিনমে না উপকার হয় তখন ইউফরিয়ম দিবে।

**মাথার বেদনা**—বিশেষতঃ কাশিবার সময় যেন মাথা ফাটিয়া যায় এই লক্ষণ থাকিলে ক্যাপসিকমে বিশেষ উপকার হয়।

**স্পঞ্জিয়া**—রাত্রে ঘুম ভাঙ্গিয়া কাশিতে কাশিতে দম বন্ধ হইয়া আসে ( Vulvalar affection ) এবং শ্বাসের অত্যন্ত কষ্ট হয় স্পঞ্জিয়া প্রয়োগে বিশেষ উপকার হয়।

**বক্ষঃস্থলের বেদনা**—বাম বক্ষের উপরে হইলে ( Left upper chest ) Myrties, Pix Liquida Theridion & Sulp. **বাম বক্ষের নিম্নে হইলে** ( Left lower chest )—Nat. S.

**দক্ষিণ বক্ষের উপরে** ( Right upper chest )—cal-carb & Arsenic.

**দক্ষিণ বক্ষের নিম্নে**—( Right lower chest )—chalidohimur Mer-vevus & kali-carb.

**কৃমির**—জন্য স্যাবাডিলাকে ভুলিবে না।

**ঘৃত পক্ক**—নক্স-ভূমিকা ঘৃতপক জিনিষ ভালবাসে কিন্তু সহ্য করিতে পারে। কিন্তু পলসেটিলা এবং পিটিলিয়া ( Ptelir Trif ) ঘৃতপক জিনিষ সহ্য করিতে পারে না।

**বাঁধা কপী**—খাইয়া পেটের পীড়া হইলে পেট-রোলিয়ম উৎকৃষ্ট ঔষধ।

**দুগ্ধ**—দুগ্ধ বা ঘনদুধ খাইয়া যদি সহ্য করিতে না পারে সিপিয়া দিবে।

Raunnculas Bulb—ফোস্কার মতন ইরপ্সন হাতের চেটোয় হইলে বিশেষ উপকার করে।

**হিক্কার**—জন্য এসিটিক এসিড ও লরোসিরেসস্ বিশেষ উপকারি ঔষধ।

Callarea carb.—এর পরে সলফার অথবা এসিড নাইট্রিক কখন ব্যবহার করিবে না।

**কানচটা**—কানের পিছনে যদি ঘা হয় এবং কাঁচ-কলার আটার মতন রস পড়িতে থাকে এক মাত্রা গ্র্যাফাইটিস্ ২০০ শক্তি দিলে বিশেষ উপকার হয়।

**Chionanthus—Virginica**—পাঁচ ফোঁটা করিয়া মাত্রায় দিবসে ৩।৪ বার করিয়া সেবন করিতে দিলে ন্যেবার ( jaundice ) বিশেষ উপকার হয়। ইহা Hyper-tropy of the liver ও বিশেষ ফলপ্রদ। আমার কনিষ্ঠ-পুত্র শ্রীমান অরবিন্দুভূষণ বন্দ্যোপাধ্যায়ের বাল্যকালে লিবার ( Hypertropy of the liver) হয়, তাহার সহিত জনডিস হইয়াছিল। যেন হলদে পোকাটির মতন হইয়া গিয়াছিল সেই সঙ্গে ১০৫ ডিঃ জ্বর, জীবনের আশা ভরসা বড় ছিল না। কিন্তু শ্রীশ্রীগুরুর কৃপায় এবং এই ঔষধটীর সাহায্যে একেবারে আরোগ্য লাভ করিয়াছিল।

**Cralagus oxyacantha**—হার্টের অরগ্যানিক বা ফংস্তানাল রোগ ইহা একটী মহৌষধ জানিবে। মোট কথা যাবতীয় হৃৎপিণ্ডের পীড়ায় ইহা বিশেষ ফলপ্রদ ঔষধ। A great heart regulator it has no equal ইহার মাত্রা ৫—১০ ফোঁটা।

**Heloderma Harridus**—চরম অবস্থার একটি বিশেষ ফলপ্রদ ঔষধ। গা হাত পা খুব ঠাণ্ডা হইয়া গিয়াছে, হৃৎপিণ্ড ক্রমে অবসান হইয়া আসিতেছে এইরূপ অবস্থায় প্রয়োয্য ও বিশেষ ফলপ্রদ! ৩০ শক্তির নিম্নে কখন ব্যবহার করা উচিৎ নহে—বরং ২০০ শক্তি দেওয়া ভাল।

**Geranium Maculatum**—যে কোন স্থান হইতে রক্তস্রাবে ইহা একটী অমূল্য ঔষধ। মাত্রা ৫—১০ ফোটা।

**Vitaline** ( ভাইট্যালিন )—সেবনে সকল প্রকার ধাতু দৌর্ব্বল্য স্নায়বিক, মানসিক, মস্তিষ্ক দৌর্ব্বল্য, শুক্র মেহ ও স্বপ্নদোষ আরোগ্য হয়। এই মহৌষধটীর ফল এমন কি সঙ্গে সঙ্গেই জানিতে পারা যায়। ছাত্রদিগের ইহা একটী বিশেষ আবশ্যকীয় ঔষধ।

অধিক অধ্যয়ন স্নায়ুমণ্ডলের যে অবসাদ আসে তাহা ইহা সেবনে দূর হইয়া যায় এবং সঙ্গে সঙ্গে যেন নূতন বলশক্তি ফিরিয়া দেয়। অল্প পরিশ্রমে আর কাতর হইয়া পড়িতে হয় না। ইহা সেবনে মেধাশক্তি অত্যন্ত বৃদ্ধি হয়। মাথা ঘোরার ( Vertigo ) ইহা একটী বিশেষ ফলপ্রদ ঔষধ। দুই তিন মাত্রা ভাইট্যালিন সেবন করিলে স্বপ্নদোষ বন্ধ হইয়া যায়। শুক্রমেহ ( Spermatorrhoea ) রোগে ইহা ব্যবহারে অতি সন্তোষজনক ফল পাওয়া যায়। কিছুদিন ব্যবহার করিলে এমন কি Impotence পর্য্যন্ত আরোগ্য হইতে পারে। যে কোন রোগের পর শারিরীক দৌর্ব্বলতা নষ্ট করিতে ইহার শক্তি অপরিসীম। প্রকৃত ভাইট্যালিন স্নায়ু মণ্ডল ও মস্তিষ্কের খাদ্য সরূপ। ইহা সেবনে Brain & Nerve power অত্যন্ত বৃদ্ধি হয়। আমি এই ঔষধটি অনেক পরীক্ষা করিয়া দেখিয়াছি এবং প্রায়ই কোন স্থলে নিষ্ফল হয় নাই।

**Opacity of Cornea**—রোগে Zinc Sulphate 8x m. প্রয়োগ করিয়া অনেক রোগী আরোগ্য হইয়াছে। এই ঔষধটি ঐ রোগে বিশেষ ফলপ্রদ।

**Tuberculum**—নিউমোনিয়া রোগে এই ঔষধটি বিশেষ ফলপ্রদ। অনেক কঠিন কঠিন নিউমোনিয়া রোগ এই ঔষধ প্রয়োগে আরোগ্য লাভ করিয়াছি। ২০০ শক্তি এক মাত্রা দিবার পর ঘর্ম্ম হইয়া রোগীকে আরোগ্য পথে লইয়া আসে।

**Painful Menstruation**—কলোফাইলম এবং পলসেটিলা এক সঙ্গে সমানাংশে মিশ্রিত করিয়া ঘন ঘন প্রয়োগে কম্প জ্বর বিশেষ উপকার হয়।

**Natrum-Sulp**— মাথায় আঘাত লাগিয়া উপসর্গের জন্য বিশেষ নির্দ্দিষ্ট।

**Prolopsus of uteri**—রোগে Fraxinus ৫ ফোটা মাত্রায় দিলে বিশেষ উপকার হয়।

**Muphites**—হুপিং কাশির একটী উৎকৃষ্ট ঔষধ।

**Granularlid**—রোগে Tcubercalun ২০০ কিন্তু Zinc-sulp উৎকৃষ্ট।

---

# জ্বরে পল্লিবাসীর অবস্থা।

ডাক্তার এন, তালুকদার এল, এম, এস্।

বর্ষাকাল, অবিশ্রান্ত বৃষ্টি, একটুও বিরাম নাই, থাকিয়া থাকিয়া একটা প্রবল বায়ুর ভয়াবহ ঝাপটা আসিয়া গৃহের জানালার সহিত কলহ উপস্থিত করিতেছে, আবার নিরব, যেন একটুও হাওয়া নাই—দরজা জানালাগুলিও নিরব। তার মধ্যে আবার মাঝে মাঝে বিদ্যুতের খর স্পর্শ, ক্ষণস্থায়ী বিকাশ, তার সঙ্গে সঙ্গে গুড়ুম্ গুড়ুম্ মেঘের ঘন ঘটা। কেহ এই জলে বসিয়া নাই, কার্য্যে ব্যস্ত। আজ রমেশ বাবুর স্ত্রীর ভারি অসুখ যেমন জ্বর তেমন শীত ও কম্প, তিন চারি জনে নানা প্রকারের গরম আবরণ দ্বারাও তাহাকে চাপিয়া রাখিতে পারিতেছে না, কিছুতেই তাহার শৈত্য আর কমিতেছে না, এই জল এবং ঝড়, বাড়ীতে একটী মাত্র পুরুষ রমেন্দ্র, চাকর দীনু বাজারে গিয়াছে, গৃহিনীর অসুখ বলিয়া আর সবাইরত খেতে হবে, বাজার নিত্যই আবশ্যক না করিলে রন্ধন কাণ্ড বন্ধ হয়। রমেন্দ্র পিতার নিকট তার করিয়া আজও তাহার অপেক্ষায় ছিল, যখন দেখিল ট্রেনের সময় চলিয়া গেল, রমেশ বাবু বাড়ী এলেন না, তখন পিসিমা প্রভৃতি বাড়ীর বৃদ্ধাদের পরামর্শ লইয়া এই দুর্য্যোগেই ছাতাটী হাতে লইয়া ডাক্তার ডাকিতে বাহির হইল।

বাতাসের তাড়নায় পথে রমেন্দ্র ছাতাটী কিছুতেই আর খুলিয়া মাথায় দিতে পারিল না, যতবার খোলে ততবারই বাতাসের ঝাপটায় ছাতা উলটীয়া যায়, বার বার এরূপ হওয়ায় রমেন্দ্র বিরক্ত হইয়া ছাতাটা বন্ধ করিয়া বগলে লইয়া ভিজিতে ভিজিতে ডাক্তারের গৃহের দিকে অগ্রসর হইতে লাগিল। রমেন্দ্রনাথের বাড়ী হইতে ডাক্তার বাবুর বাড়ী যাইতে প্রায় ২ মাইলের উর্দ্ধ পথ অতিক্রম করিতে হয়। অতি কষ্টে সিক্ত বস্ত্রে শীতে কাঁপিতে কাঁপিতে রমেন্দ্রনাথ যাইয়া ডাক্তার বাবুর বাড়ীতে পৌছিলেন, ডাক্তারখানায় তখন ডাক্তারবাবু উপস্থিত নাই দেখিয়া বড়ই উদ্বিগ্ন হইয়া জিজ্ঞাসা করিলেন—ডাক্তারবাবু কখন ফিরবেন, এই জল ঝড়েও কি বাড়ীতে নাই?

ঔষধ প্রস্তুত করিতে করিতে কম্পাউণ্ডার মণীন্দ্রবাবু

বলিলেন মহাশয়! আপনার যেমন আজ জলে ঝড়ে ডাক্তার আবশ্যক, পল্লিতে এমন অনেক বাড়ীতেই তেমন আবশ্যক। ডাক্তারদের জল ঝড় রাত্রদিন নাই, যখন যে এল তখনই ছুটতে হয়। বোধ হয় তিনি এখনই আসবেন, সামনেই একটী কঠিন রোগীর নিকট গিয়াছেন, আপনি যে অত্যন্ত ভিজিয়াছেন, এই ভিজা কাপড় জামা লইয়া এখানে বিলম্ব না করিয়া আপনি ফিরিয়া যান। আমি ডাক্তার বাবু আসা মাত্র পাঠাইয়া দিব। আপনার পিতার নাম বলিলে তিনি শুনিবা মাত্র নিশ্চয় চলিয়া যাইবেন। আপনার পিতার সহিত যে ডাক্তার বাবুর বিশেষ বন্ধুতা আছে তা আমি জানি, আপনি যান।

রমেন্দ্র—না আমি ডাক্তার বাবুকে না লইয়া যাইব না, আমার মা আজ ৮ দিন কষ্ট পাচ্ছেন, যখন এতই কষ্ট করেছি তখন আর একটু বিলম্বে কিছুই হইবে না। রমেন্দ্র সিক্ত বস্ত্রাদি নিংড়াইয়া একখানা চেয়ারে বসিতে যাইবে এমন সময় ডাক্তারবাবু আসিলেন এবং রমেন্দ্রকে দেখিয়া বলিলেন—রমেন যে, এত জলে ভিজে পুড়ে কেন বাবা, বাড়ীতে কারো অসুখ কি?

রমেন্দ্র—মার অসুখ বড় কঠিন, আপনাকে এক্ষুনি যেতে হবে।

ডাক্তার—কি হয়েছে?

রমেন্দ্র—জ্বর। এমন জ্বর আর আমি দেখি নাই আজ ৮ দিন যাবৎ বড় কষ্ট পাচ্ছেন, বাবার নিকট তার করেও তিনি এলেন না দেখে আজ আর সহ্য হল না, আপনার নিকট এসেছি, না জানি মা আমার এতক্ষণ আছেন কি নাই।

ডাক্তার—এমন অবস্থা? চিন্তা নাই, ম্যালেরিয়া জ্বর প্রবলই হয় তার জন্য অত ভাবছ কেন? কাপড় জামা, ছাড়, তারপর চল এমন ভাবে আর কতক্ষণ ভিজলে যে তোমারও অসুখ করবে। এই বলিয়া ডাক্তার বাবু—ঝগড়ু! ঝগড়ু, আছিস্ বলিয়া দুইবার ডাকিলেন। ঝগড়ু হাঁ হুজুর বলিয়া সম্মুখে আসিয়া দাঁড়াইল।

ডাক্তারবাবু তাহাকে বাড়ী হইতে একখানা কাপড় ও একটী জামা আনিয়া দিতে আদেশ করিয়া যে রোগী দেখিয়া আসিয়াছিলেন তাহার প্রেস্‌ক্রিপসন্ করিয়া দিলেন। মণীন্দ্রবাবুকে সমস্ত বুঝাইয়া দিয়া রমেন্দ্রনাথের সঙ্গে যাইতে প্রস্তুত হইলেন। তখন জল একটু বিশ্রাম হইয়াছে, ঝড় বন্ধ হইয়াছে, কিন্তু আকাশ মেঘের ভারে অন্ধকার হইয়া আছে। ডাক্তার বাবুর পাল্কী দ্বারে আসিল, রমেন্দ্রকে লইয়া ডাক্তার বাবু পাল্কীতে চাপিলেন, ঝগড়ু ব্যাগটী পাল্কীতে উঠাইয়া দিল। তাহারা বাড়ী পৌছিতে আর বৃষ্টি হইল না। যখন ডাক্তারবাবু রোগীর নিকট গেলেন তখন কম্পাদি কমিয়া গিয়াছে, জ্বরাবস্থা থারমোমিটার প্রয়োগ করিয়া দেখিলেন জ্বর তখন ১০৬° ডিগ্রি; এলো মেলো ভুল বকিতেছে, মস্তিষ্কের ঠিক নাই। জিজ্ঞাসা করিলেন বৌদি'! আপনার শরীর কেমন লাগছে? আমি আপনাকে দেখতে এসেছি, বলুন কেমন আছেন। অতি কাতর কণ্ঠে বৌদি বলিলেন বুঝিতে পারি না, রমুকে, জিজ্ঞাসা করুন।

ডাক্তার—আপনার শরীরের অবস্থা রমেন কি করিয়া বলবে। আপনি বলুন মাথায় যন্ত্রণা আছে?

রোগিণী—হাঁ—খুব প্রবল।

ডাক্তার গায়ের বেদনা কেমন?

রোগিণী—অত্যন্ত।

ডাক্তার—আজ দাস্ত হয়েছিল কি?

রোগিণী—মাথা নাড়িলেন।

ডাক্তার—আর কি কষ্ট আছে বলুন।

রোগিণী—আর কিছু বলিতে পারিলেন না।

রমেন্দ্র বলিল—কাকাবাবু যাতে জ্বর শীঘ্র ছাড়িয়া যায় মা আমার সুস্থ হন আপনাকে তাহাই করিতে হইবে।

ডাক্তার—এখনই জ্বর কমে যাবে, তোমার মা সুস্থির হবেন, তার জন্য চিন্তা কচ্ছ কেন?

ডাক্তার বাবু আকর্ষণ যন্ত্র দ্বারা বুক পিঠ দেখিয়া ব্যাগ খুলিয়া সুগার অব মিল্ক ১০ গ্রেণ মাপিলেন, আর ডি, কুইনাইন ৫ গ্রেন লইয়া একটী পুরিয়া করিয়া সেবন করাইতে

বলিলেন, রমেন্দ্র শিক্ষিত ছেলে বটে, কিন্তু ডি, কুইনাইনের নাম বা গুণ কিছুই জানেন না, লেবেলে কুইনাইন দেখিয়াই আশ্চর্য্য হইয়া বলিলেন—

"কাকাবাবু এত প্রবল জ্বরের উপর কুইনাইন দেবেন কোন ক্ষতি হবে না ত?"

ডাক্তার—একটু হাসিয়া বলিলেন। ক্ষতি করতেই ত আমায় ডেকে এনেছ! কুইনাইনের নাম শুনলেই তোমরা চম্‌কে ওঠ, এটা ডি, কুইনাইন। অতি সুন্দর ঔষধ, প্রবল জ্বর কালে সেবনে জ্বর সত্বর বিরাম হয়—এবং বিরাম কালে সেবনে জ্বর বন্ধ হয়। এই ডি, কুইনাইন ব্যবহার প্রণালী যে হইতে বেশ বুঝিয়া লইয়াছি সেই হইতেই এ দেশে আমার এত নাম তা কি জান—বাবা? ইহা দ্বারা আমি অনেক কঠিন রোগী আরোগ্য করেছি, ইহার ফল তুমি অর্দ্ধ ঘণ্টার মধ্যেই নিজে বুঝিতে পারিবে,—এবং আশ্চর্য্য হইবে এই বলিয়া ঔষধ পুরিয়াটি সেবন করাইলেন। একটু পরই রোগিণীর জ্বর কম হইতে আরম্ভ হইল। মাথার যন্ত্রণা একেবারে কমিয়া যাওয়ায় এবার রোগিণী মাথার কাপড় টানিয়া দিলেন এবং জল চাহিলেন। তখন ডাক্তার বাবু আর একবার টেম্প-রেচার লইতে বলিলেন, রমেন্দ্র থারমোমিটার দিয়া দেখিলেন জ্বর প্রায় ৩ ডিগ্রী কমিয়া গিয়াছে, ডাক্তার বাবু আরও ২টী পুরিয়া প্রস্তুত করিয়া দিয়া ৪ ঘণ্টা পর পর সেবন করাইতে বলিয়া চলিয়া গেলেন। পরদিন সকালে খবর দিবার পর অন্ন আহার ব্যবস্থা করিবেন বলিয়া গেলেন। তখন বেলা প্রায় ২টা বাজিয়া গিয়াছিল, ডাক্তার বাবু যাইবার পর রোগিণীকে পথ্যাদি দেওয়া হইল, ৬টার সময় জ্বর সম্পূর্ণ বিরাম হইল, সে অবস্থায় আর একটী পুরিয়া ঔষধ দেওয়া হইল। সমস্ত রাত্রিতে আর জ্বর হইল না। সকালে ডাক্তার বাবুর নিকট বিস্তারিত লিখিয়া চাকর দিনুকে পাঠান হইল। যথা সময়ে চিঠি লইয়া দিনু ডাক্তারবাবুর নিকট পৌছিল, চিঠি পড়িয়া ডাক্তারবাবু নিম্নলিখিত ব্যবস্থা করিয়া দিলেন।

| | | |
|---|---|---|
| Dii Quinine | | grv |
| Sodii Bromide | | grv |
| Liq Arsanic | | mii |
| Spt Ammonaromet | | mx |
| " Chloroform | | mx |
| Tinct Cinchona-co | | mxv |
| Aqua | add | ½ oz |

One in every four hours.

মকরধ্বজ ১ গ্রেণ ৬ পুরিয়া সঙ্গে দিয়ে বলিয়া দিলেন শিশির ঔষধটি ৪ ঘণ্টা অন্তর সেবন করাইবে আর পুরিয়ার ঔষধ মাঝে মাঝে মোটের উপর ২ বার দিতে বলিও। দিনু লিখিয়া দিতে বলায় ডাক্তার বাবু এক খণ্ড কাগজে লিখিয়া দিলেন, দিনু লইয়া বাড়ী পৌছিল, উক্ত নিয়মে ঔষধ সেবন করাইয়া প্রবল ম্যালেরিয়া জ্বর ক্রমে ক্রমে সারিয়া গেল। রমেন্দ্রনাথের মা যেদিন অন্ন পথ্য করিলেন সেই দিন রমেশবাবু বাড়ী পৌছিলেন। রমেন্দ্র পিতার নিকট বলিলেন "বাবা ডি, কুইনাইন" ম্যালেরিয়া জ্বরের একটী আশ্চর্য্য ঔষধ। তাহা আমি মায়ের জ্বরেই প্রত্যক্ষ করিলাম। একটা ফাইল এবার কলিকাতা হতে আসবার কালিন আনবেন, ঘরে থাকলে বিশেষ উপকার, সুগার অফ্ মিল্ক সহ সেবন মাত্র জ্বর ছাড়িয়া যায়। যত যন্ত্রণা দায়ক জ্বর হউক না কেন ইহার ফল সুনিশ্চিত।

# Dictionary of Medical Terms.

IN

ENGLISH & BENGALIS.

Albuminiria—সাও শুক্র মূত্র—Albuminous urine A dopsical disesse in which much albumen exists in the urine.

Alcohol. সুরাবীর্য্য Ardent spirit of wine.

Algid শরীর বরফবৎ শীতল হওয়া প্রযুক্ত chilled with cold.

Alien atiementis, উন্মত্ততা Mental delusion, Insanity.

Aliment, খাদ্য Food.

Alimentary, খাদ্যসম্বন্ধীয় Conected with food.

Alkali. ক্ষার Substance which nentratizes acids, and chenges vegetable blues to green, as potash, Soda & c.

Alkaloids ক্ষার বিশিষ্ট উপক্ষার Substances possessing some what similar properties to alkalies.

Allopathy—System of practice based upon the principle "Contraric contraris curantur"

Alopecia—কেশহীনতা Loss of pair, Baldness

Alteratin পরিবর্ত্তন The state of being altered.

Alterative ধাতু পরিবর্ত্তন, Medicines which reestabish the functions of the system; without sensible evenation.

Alternetely পর্য্যায়ক্রমে A word used to express the administration of the Doses of a medicine in turns, so that each is followed by that one which it succeeds.

Alvcolar—দন্তস্থালীয় Belonging to the alvcoli.

Abvioli দন্তাস্থালী The bony sockets of the teeth.

Alvine—আন্ত্রিক Pertairuing to the stomach or intesting.

Amanrosis, ৺মশ্বী; অন্ধতা; নীলিকা A disease chhracterized by loss or diminution of sight, but without any apparent defect in the Eye; and depending on some unhealthy condition of the retona optic nerve, or brain.

Amber বিচালির ন্যায় বর্ণ A transparent bitum' nous substance, of a yellow or orang colour.

Amblyopia ক্ষীন দৃষ্টি Dimness of sight.

Amblyosmios শ্রবণহীনতা Dullness of hearing.

Amenorrhœa রজঃকৃচ্ছ; রজোভাব Absence or stoppage of the menstrwal discharge;

Auppressed menstrwation Smentia উন্মত্ততা, জড়তা, Idiocy Amnesia, স্মরণশক্তি হ্রাস Loss of memory.

Amnion Amnus ক্রণবিল্লী বিশেষ Enverlope of the fætus.

**Amorphous** আকার রহিত মূর্ত্তিহীন, without definite especially used in crystallo graphy. shapeless ; deformed irregular in form.

**Am; ploric Resonance** ধাতু পাত্র ধ্বনিবৎ প্রতিধ্বনি In auscultation, a varaity of metallic tinkling, like the sound produced ley bloing strongly against, the narrow apertore of an empty bottle.

**Am putation** অঙ্গচ্ছেদ The removal of a limb, or other part of the body by means of the kuife.

**Amygdalae,** তালু গলগ্রন্থি—Quinsy ; cynan chetoniset laris.

**Anæmia** রক্তাল্পতা Deficiency of Blood, Adisease in which the blood is deficient of red corpuscles.

**Anesthesia** স্পর্শ লোপ সংবেদনা হীনতা Paralysis of nerves of sansation

**Anal** গুহ্য সংক্রান্ত Pertaining to the anus.

**Anaphrodisia** কামনাশক venereal impo-rtence.

**Anasarca** উদরী Dropsy of the cellular tissue A Collection of watery fliud in the arcolar tissue under the skin, cansing a pale soft inclastic swelding which leaves a hollow when the point of the finger is pressed when it.

**Anastomosis**—সংমিলন Inosculation of vessels.

**Anatpmy,** শরীর তত্ত্ব The scince and the art which in vestegate the situation and structure of the different parts of an organized body.

**Anchyloble pharon** অক্ষিপুট সংযোজন, Adhesion of the eyelids.

**Anchylosis, Ankylosis** অচল সন্ধি Immobility and sliffness of a joint. Adhesion of aiticulating surfaces.

**Ancon, Ancur,** কফোনি সন্ধি Elbow joint.

**Androgynus** ক্লীব, নপুংসক, হিজড়া Hermaph rodite.

**Andromania** কামোন্মাদ Nymphomania.

**Aneurism** নাড়ী ... ও ধমনী Morbid enlargement of an artery.

**Anenrismal** ... Pertaining to aneurism.

**Aneurismal Varise** স্ফীতশিরা প্রসারণ The dilatation and pulsation of a vein cansed by the passing of blood into it from an artery, the foscia having been wounded in the act of blood letting ; all the openings having become united in to one, by adhesive inflammetion.

( to be Continued )

# ইনজেকসন চিকিৎসা।

ডাঃ নরেন্দ্রকৃষ্ণ তালুকদার এল এম এস।

( পূর্ব্বপ্রকাশিতের পর )

ষষ্ঠ ইনট্রাএবডামিনেল ইনজেকসন। ( Intra Abdominal Injection—যন্ত্র সাহায্যে উদর গহ্বর



১নং চিত্র।

গহ্বর মধ্যে কোন তরল ঔষধ প্রবেশ করানকেই ইনট্রা এবডামিনেল ইনজেকসন বলে। অনেক সময় বড় বড় ডাক্তারগণ স্যালাইন সলিউসন—এই উপায়ে ইনজেকসন করিয়া থাকেন।

সপ্তম :—ইনট্র স্পাইন্যাল ইনজেকসন। ( Intra spinal Injection ) ইনজেকসন যন্ত্র দ্বারা মেরুদণ্ড মধ্যে তরল ঔষধ প্রয়োগ করাকেই ইনট্রা স্পাইন্যাল ইনজেকসন কহে। টিটেনাস্ এন্টিটক্সিক সিরাম, ও এন্টিমেনিঙ্গো ককাস্ সিরম এই উপায়ে ইন্‌জেক্‌সন করা হইয়া থাকে।



২নং চিত্র।

অষ্টম :—ইনট্রা সেরিব্রাল ইনজেকসন। ( Intra cerebral Injection ) করোটীর ( cranium ) অস্থি-ভেদ করিয়া মস্তিষ্ক মধ্যে ইনজেক্‌সন ( নিডল ) সূচী প্রবেশ করাইয়া তরল নির্ব্বাচিত ঔষধ প্রয়োগ করার নাম ইনট্রা সেরিব্রাল ইনজেকসন। বর্ত্তমানে টিটেনস্ এন্টিটক্সিক্ সিরাম, প্রভৃতি এই নিয়মে ব্যবহার চলিতেছে।



৩নং চিত্র।

নবম :—ইনট্রা ক্রেনিয়াল ইন্‌জেক্‌সন। ( Intra cranial Injection ) করোটীর ( cranium ) অস্থিভেদ করিয়া মস্তিষ্কও ডিওরামেটারের মধ্যবর্ত্তীস্থান ( subdural space ) ইনজেকসন নিডল প্রবেশ করাইয়া তরল নির্ব্বাচিত ঔষধ প্রয়োগ করাকে ইনট্রক্রনিয়াম ইনজেক্‌সন্ কহে। অনেকে ইহাকে সাব ডিউরেল ইনজেকসনও বলে। ( Sub dural injection ) সিরাম প্রভৃতি এই উপায়ে ইনজেক্‌সন হইয়া থাকে।

দশম :—সিম্পল বা সরল ইনজেক্‌সন। ( Simple injection ) সূচী দ্বারা দেহ বিদ্ধ না করিয়া, শরীরের

স্বাভাবিক পথ দ্বারা পিচ্‌কারী বা রবারের নল প্রভৃতি দিয়া অর্থাৎ ডুস, এনিমাসিরিঞ্জ দ্বারা তরল জলিয় ঔষধ দেহ মধ্যে প্রবেশ করানকেই সরল ইনজেকসন বলে। যেমন



৪নং চিত্র।

রেকট্যাল, ইউরিথ্রাল, ইনজেকসন ইত্যাদি উপরি লিখিত ইনজেকসনগুলির মধ্যে ইন্‌টামাস্‌কিউলার, ইন্‌ট্রাভেনাস, হাইপোডার্ম্মিক, ইন্‌ট্রা সেলিউলার ইনজেকসনই সাধারণতঃ সর্ব্বদা প্রযুক্ত হইয়া থাকে। ঐ বাটী চিত্র দেখান হইল। বিশেষ বিজ্ঞ চিকিৎসক ভিন্ন ইন্‌ট্রাভেনাস ইনজেকসনাদি ও সকলে এখনও ভরসা করেন না। [illegible] চেষ্টাও করেন না। [illegible] পরে বিস্তারিত বর্ণন করিবার ইচ্ছা রহিল।

## ইনজেকসন করিবার সতর্কতা।

ইনজেকসন চিকিৎসার [illegible] দেখিয়া যেমন মুগ্ধ হইতে হয় তেমন ইনজেকসন করিলে বিশেষরূপ অভিজ্ঞতা না থাকিলে অথবা ইনজেকসন দেওয় ঠিক না হইলে কতকগুলি কুফল ও ঘটিতে দেখা যায়, তাহার বিষময় পরিণাম ও আবার ভয়াবহ। ইনজেকসন করার দোষে অনেক সময় ইনজেকসনের স্থান পাকিয়া ক্ষত হইয়া পচিয়া এমন কি পরে গ্যাংগ্রিনে পরিণত হয়। ঐ ক্ষত বহুদিন স্থায়ী হইলে, নিক্রোসিস প্রভৃতির ন্যায় অনেক সময় সে স্থান ব্যবচ্ছেদেরও আবশ্যক হইয়া থাকে। অপরিষ্কৃত বা মরিচা ধরা সূচী দ্বারা ইনজেকসন দেওয়ায় অনেক সময় রোগীর ধনুষ্টঙ্কার হইতেও দেখা গিয়াছে। ইনজেকসন যন্ত্রে বায়ু থাকিলে এবং সেই বায়ু ইনজেকসনকালে শিরা মধ্যে প্রবেশ করিয়া রোগীর প্রাণনাশও করিতে পারে।

একজনের দেহে সংক্রামক ব্যাধি থাকিলে, তাহাকে ইনজেকসন করার পর সূচী ষ্টেরিলাইজ না করিয়া সেই সূচী দ্বারা অপর রোগীকে ইনজেকসন করিলে সে ব্যক্তি ও ঐ সংক্রামক ব্যাধি দ্বারা আক্রান্ত হইতে পারে। ত্বক বিদ্ধ করিতে শিরা, ধমনী বা স্নায়ু বিদ্ধ করা সঙ্গত নহে তাহাতে অনেক সময় বিপদ ঘটিতে পারে। এন্টিমনি প্রভৃতি কতকগুলি ঔষধ ইনজেকসন করার সময় বিশেষ সাবধান আবশ্যক কারণ এন্টিমনি ইনজেকসন করিবার সময় শিরার বাহিরে একবিন্দু ঔষধ পড়িলেও তাহা হইতে তখন তখন সে স্থানে ভয়ানক যন্ত্রণা ও সঙ্গে সঙ্গে প্রদাহ উপস্থিত হয়। ঐ প্রদাহ হইতে সে স্থানে পূঁজের উৎপত্তি হয় এমন কি পচিয়াও যাইতে পারে। ঔষধের মাত্রা ঠিক ইনজেকসনের একটা গুরুতর বিষয়। এই মাত্রা নির্ণয় না করায় অনেক সময় চিকিৎসকগণ বিপদে পড়েন।

মর্ফিয়া, — [illegible], ষ্ট্রিকনিয়া প্রভৃতি ঔষধ সেবন করার পর যদি জানিতে পারা যায় যে ঔষধের মাত্রাধিক্য হইয়াছে, তাহা হইলে তখন তখন রোগীকে ষ্টমাক্ পাম্প দ্বারা পাকস্থলী ধৌত করিয়া দিলে আর কোন বিপদের আশঙ্কা থাকে না, কিন্তু ইনজেকসনে ঐ সব ঔষধের মাত্রাধিক্য হইলে তাহার প্রতিকার করিয়া রোগীকে বাচান অসম্ভব হইয়া থাকে। সে জন্যই ইনজেকসনের মাত্রা নির্ণয় করিবা ইনজেকসন দেওয়া বিশেষ আবশ্যক। (ক্রমশঃ)

# অকাল মৃত্যু।

শ্রীসারদাকান্ত মজুমদার কবিভূষণ। ( মহিষাদল রাজ বাটীর প্রধান চিকিৎসক )

( পূর্ব্ব প্রকাশিতের পর )

আমাদের আয়ুই শ্রেষ্ঠ, অতএব আয়ুর্ব্বেদের উপদেশ গ্রহণ করিয়া চলাই কর্ত্তব্য, শাস্ত্রে বলে—

"আয়ুস্কামযমানেন ধর্ম্মার্থসুখ সাধণম্।
আয়ুর্ব্বেদোপদেশেষু বিধেয়ঃ পরমাদয়ঃ ॥"

যে ব্যক্তি ধর্ম্ম অর্থ এই দ্বিবিধ সুখ অভিলাষ করেন তিনি আয়ুর্ব্বেদ উপদেশ সমূহ প্রতিপালন করিতে যত্নবান হইবেন, অর্থাৎ আয়ুর্ব্বেদ পাঠে স্বাস্থ্যরক্ষার নিমিত্ত যথা নিয়মে আহারাদি করিয়া যাহাতে শরীর সুস্থ থাকে তজ্জন্য যত্নবান হইবেন তাহা হইলেই চতুর্ব্বর্গ লাভ হইতে পারে।

বায়ু পিত্ত কফ এই দোষত্রয় সর্ব্বশরীরে ব্যাপৃত থাকিলেও বিশেষরূপে হৃদয় ও নাভির অধোদেশ বায়ু, নাভি ও হৃদয় এত উভয় দেশের মধ্য স্থান পিত্তের এবং হৃদয়ের উর্দ্ধদেশ কফের আশ্রয় স্থান। এই বায়ু পিত্ত কফের প্রকোপ কাল দিবসের পূর্ব্বাহ্নে, কফের মধ্যাহ্নে, পিত্তের শেষভাগ বায়ুর, রাত্রিকালে ও প্রথম রাত্রে কফের, মধ্য রাত্রে পিত্তের এবং শেষরাত্রে বায়ুর। এইরূপ ভোজনের ভুক্ত মাত্রে কফের, পচ্যমান অবস্থায় পিত্তের, এবং জীর্ণাবস্থায় বায়ুর প্রকোপ হইয়া থাকে। পূর্ব্বেই বলা হইয়াছে যে বায়ু পিত্ত কফ দুষিত হইয়া রোগের উৎপত্তি হয়।

জ্বর সকল রোগের মধ্যে প্রধান, জ্বর হইবার পূর্ব্বে অস্থির চিত্ত, শরীরের গুরুত্ব, মুখের বিরসতা অরুচি, হাই তোলা, সজল নয়ন, চক্ষুজ্বালা, অপাক, বলের অল্পতা, রোমাঞ্চ, শরীর বেদনা, কখনও শীত কখনও গ্রীষ্ম, বিরক্তিভাব, বিদ্বেষ, পিপাসা ইত্যাদি অনেক লক্ষণ প্রকাশ পায়। এই ত্রিদোষ হইতেই জ্বরের উৎপত্তি, জ্বর চিকিৎসায় প্রতিষ্ঠা লাভ করা বড়ই কঠিন, যে চিকিৎসক জ্বর চিকিৎসায় পারদর্শিতা লাভ করেন সেই চিকিৎসকই বহুদর্শী হইয়া থাকেন, আজকাল প্রায়ই কুইনাইন সেবন করাইয়া জ্বর চিকিৎসা হইয়া থাকে, তাহার পরিণাম কি দাঁড়াইতেছে তাহা সকলেই অনুভব করিতেছেন, আমার নিবেদন এই নিম্নলিখিত রূপ চিকিৎসা দ্বারা জ্বর ও রোগী আরোগ্য হইতে পারে।

জ্বরের প্রথম অবস্থায় পাচন সেবন করাইয়া শরীরের দোষ নষ্ট করা উচিত, পরে জ্বরচূড়ামণি মৃত্যুঞ্জয়রস, সর্ব্বজ্বরহর লৌহপুট পাক, বিষমজ্বরান্তক লৌহ এবং প্লীহা যকৃৎ থাকিলে লোকনাথ রস, নবায়স লৌহ প্রভৃতি ঔষধ বিশেষ উপকারী।

ম্যালেরিয়া জ্বরের চিকিৎসার জন্য কয়েকটা ঔষধ প্রদান করিলাম। যাঁহারা ম্যালেরিয়া জ্বরে ভুগিতেছেন তাঁহারা ব্যবহার করিয়া দেখিবেন যে হাতে হাতে ফল পাওয়া যায়।

১। নিমছাল, গুলঞ্চ, চিরতা, অনন্তমূল পলতা, ধনে, মুথা, কট্‌কী প্রত্যেকে ।০ এক সিকি পরিমাণ গ্রহণ করতঃ কুট্টিত করিয়া অর্দ্ধসের জল দ্বারা মেটে হাঁড়িতে কাষ্ঠের অগ্নি দ্বারা জ্বাল দিয়া ৵০ অর্দ্ধ পোয়া অবশিষ্ট থাকিতে নামাইয়া ছাকিয়া ঈষৎ উষ্ণ অবস্থায় /০ আনা পিপুল চূর্ণ মিশ্রিত করিয়া প্রাতে সেবন করিলে ম্যালেরিয়া জ্বর পিপাসা, গাত্রদাহ, অরুচি প্রভৃতি নিবারিত হয়।

২। গুলঞ্চ, ইন্দ্রযব, নিমছাল, পল্‌তা, কট্‌কী, কুড়, রক্তচন্দন, মুথা এই সকল প্রত্যেকে ।০ সিকি মাত্রায় গ্রহণ করতঃ কুট্টিত করিয়া পূর্ব্ববৎ অর্দ্ধসের জল দ্বারা জ্বাল দিয়া ৵০ অর্দ্ধ পোয়া অবশিষ্ট থাকিতে নামাইয়া ছাঁকিয়া পিপুল চূর্ণ প্রক্ষেপ দিয়া সেবন করিলে ম্যালেরিয়া জ্বরের পক্ষে উপকারী।

(৩) সোনালু ফলের মজ্জা, পিপুল মূল, মুথা ও হরিতকী এই সকল দ্রব্য প্রত্যেক দেড় পোয়া ২ রতি গ্রহণ করতঃ কুট্টিত করিয়া ॥০ অর্দ্ধসের জল দ্বারা জ্বাল দিয়া অর্দ্ধ পোয়া অবশিষ্ট থাকিতে নামাইয়া ছাঁকিয়া সেবন করিলে বাহ্য পরিষ্কার হয় এবং শরীরের লঘুতা জন্মাইয়া জ্বরের উপশম করে।

(৪) যাঁহারা প্লীহা ও যকৃৎবৃদ্ধি হইয়া জ্বরে ভোগিতেছেন তাঁহাদের পক্ষে প্রাতে নই স্বাগক) বাছুরের টাট্কা চনা ধরিয়া সেবন করিলে বিশেষ উপকার জন্মে।

(৫) রসুন পেঁচাই ।।০ এক পোয়া সেবন করিলে প্লীহা রোগের পক্ষে বিশেষ উপকারি।

এই পাচন ব্যতীত বৃহৎ [illegible] রস, সিউলি পাতার রস ও মধুসহ প্রাতঃ ১ রতি সেবন বিধি। মৃত্যুঞ্জয় রস সিউলি পাতা, গুলঞ্চ ক্ষেত পাপড়া একত্র কুটিত করতঃ কলার পাতায় করিয়া আগুনে সেকিয়া রস বাহির করিয়া মধু সহ সেব্য। সৌভাগ্য বটী আদা ও বেল পাতার রস ও মধু সহ সেবন বিধি।

যাহাদের প্লীহা ও যকৃৎ বৃদ্ধি হইয়াছে তাঁহারা উক্ত বটী সকল সেবনে বিশেষ ফল পাইবেন।

যদি বিশেষ ফল না পাওয়া যায়, তাহা হইলে জ্বর চূড়ামণি বটী আদার রস, মনসাসিজের পাতার রস সহ সেবন করিলে বিশেষ ফলপ্রদ এতদ্ব্যতীত লোকনাথ রস পানের রসও মধু সহ সেবন করিলে এবং পুটপাক বিষম জ্বরান্তক লৌহ, সর্ব্ব জ্বর হর লৌহ পিপুল চূর্ণ মধু সহ সেবন করিলে বিশেষ ফলদায়ক হইয়া থাকে ইহা ব্যতীত অভয়াবলণ ও যকৃৎ প্লীহার পক্ষে বিশেষ ফলপ্রদ। এই ঔষধগুলি ও পাচন আমি নিজে রোগীকে ব্যবহার করাইয়া শত সহস্র রোগীকে আরোগ্য করিয়াছি, এই জন্য সাধারণে ইহা প্রকাশ করিলাম, মহাশয়গণের নিকট নিবেদন উল্লিখিত ঔষধ ব্যবহার করিলেই ফলাফল জানিতে পারিবেন।

---

# স্ত্রীরোগ।

ডাক্তার নরেন্দ্রকৃষ্ণ তালুকদার, এল, এম, এস,

স্থান ত্রিতল—গৃহিনীর প্রকোষ্ঠ—সময় দ্বিতীয় প্রহর।

শ্যামের মা :—সতীর আজ যেমন জ্বর তেমনি রক্তস্রাব হইতেছে, আপনি যে ঔষধের ব্যবস্থা করিয়াছিলেন, তাহাতে কোন ফল হয়েছে কিনা একবার দেখুন। সতীর জামাই আজ সকালে এসেছিল, আপনার উপর তার অগাধ বিশ্বাস, বলে গেলেন তিনি যা বলেন তাহাই আমার পক্ষে শ্রেষ্ঠ। আমি প্রতিবেসীদের কথায় ডাক্তার আনিয়া রোগ বৃদ্ধি করিতে চাইনা, স্ত্রীলোকের অসুখ ডাক্তারগণ কিছুই ভাল বোঝেন না, আর স্ত্রীলোকেরাও তাহাদের অসুখের অবস্থা ডাক্তারের নিকট বিবৃত করিয়া বলিতে পারে না।

নলিনী দেবী :—তবে জামাতা বাবাজীরও আমার উপর বিশ্বাস একটু আছে। দীর্ঘজীবি হউক, ছেলেটি বেশ বিবেচক, বিধে পেটে থাক্‌লেই তার মেজাজ ভাল হয় শিক্ষিত ব্যক্তির বুদ্ধিও মার্জ্জিত হয়। এস দেখি এখন রোগী আমার কেমন আছে, রোগীর শয্যা পার্শ্বে বসিয়া জিজ্ঞাসা করিলেন—সতী আজ কেমন আছ মা?

সতী :—অতি কষ্টে উত্তর দিল, বড় দুর্ব্বল হয়ে পড়েছি আপনি দেখুন।

হাত, পেট, জীব, চক্ষু প্রভৃতি আবশ্যকীয় জিজ্ঞাসাদি

দেখিয়া ও জিজ্ঞাসা করিয়া বলিলেন। দেখুন এই রোগের নাম ডাক্তারী মতে হিমেটিউরিয়া অর্থাৎ মূত্র যন্ত্র হইতে রক্তস্রাব। Heamaturia।

শ্যামের মা :—দিদি আপনি কি করিয়া এ সব বুঝিতে পারেন। বলুন দেখি।

নলিনী দেবী। রোগ নির্ব্বাচন শক্তিই চিকিৎসা বিদ্যার প্রধান অঙ্গ—রোগ যথাযথ নির্ণয় না করিতে পারিলে ঔষধ দেওয়া বৃথা আমি এই রোগের নির্ণয় কি করিয়া করিলাম বলিতেছি—তোমার এখন শিক্ষার সময় লিখিয়া লও।

মূত্রমার্গ, মূত্রপিণ্ড, মূত্রাশয়, মূত্রনলী প্রভৃতির শৈশ্মিক ঝিল্লী হইতে শোণিতস্রাবকে হিমাটিউরিয়া কহে। শোণিত স্রবিত হইয়া মূত্রপিণ্ডের যে সকল পীড়া জন্মে, তাহার প্রথমাবস্থায় মূত্রের সহিত শোণিত মিশ্রিত থাকে।

শ্যামের মা। কি কারণে এসব যন্ত্র ঐরূপ বিকৃত ভাবাপন্ন হয়।

নলিনী :—ইহার কারণ মূত্রপিণ্ডের তরুন প্রদাহ, মূত্রপিণ্ডে বা মূত্রাশয়ে পাথরী ও উক্ত যন্ত্রের দানাময় অপকৃষ্টতা কটিদেশে কঠিন আঘাত, ক্যাম্থারাইডিন্, তাপিন তৈল প্রভৃতি ঔষধ অন্যায় ভাবে সেবন এবং হাম, বসন্ত বাতজর ও টাইফাস্ জর রোগে প্রস্রাবের সহিত রক্ত নির্গত হইতে পারে। ইহার লক্ষন এই রোগে মূত্র ধূম্র বা কৃষ্ণবর্ণ বিশিষ্ট হয়। মূত্রে এলব্যমেন বর্ত্তমান থাকে। মূত্রপিণ্ড হইতে এই শোণিত নিসৃত হইলে তাহা সমস্ত প্রস্রাবের সহিত মিশ্রিত থাকে, আর মূত্রাশয় হইতে যদি নির্গত হয় তবে প্রথমে পরিস্কার মূত্রও পরে অমিশ্র রক্ত নির্গত হয়। আনুবীক্ষনিক পরীক্ষায় প্রথম প্রকারে ইউরেটার বা মূত্রাম্বু প্রণালীর কাষ্টস্, এবং শেষোক্ত প্রকারে রক্তকণার সহিত এপিথিলিয়ম্ সেল দেখা যায়, মতীর প্রস্রাব সবই রক্তময় এবং যন্ত্রণাদায়ক ইহা মূত্র পিণ্ড হইতে উহার তরুন প্রদাহ জনিত কারণ হইতে নির্গত হইতেছে, সেজন্যই মতীর জর অত প্রবল হইয়াছে, শোণিত বিষাক্ততা বা মূত্র পিণ্ডের পীড়া হইতেই উহার রোগ জন্মিয়াছে।

শ্যামের মা :—আজ কি ঔষধ দিবেন, যাতে জর কমে, তার মত ব্যবস্থা করিবেন।

নলিনী দেবী :—আজ যাহাতে অধিক ঘর্ম্ম নিঃসৃত ও মূত্রের পরিমাণ অল্প হয়, তাহা করা কর্ত্তব্য। এতদুদ্দেশ্যে উষ্ণ বাষ্পাভিষেক এবং উষ্ণ জলে গাটা মুছিয়ে দেও কোষ্ঠ আজ ২ দিন পরিস্কার হচ্চে না। তার জন্য একটা ঔষধ দিব, তাতে দাস্ত পরিস্কার জর এবং বেদনা ও রক্তস্রাব কম হইয়া রোগী সুস্থ থাকিবে। কাগজ দোয়াত দাও।

কাগজ লইয়া নিম্ন লিখিত প্রেশ্ক্রুপশনটী লিখিয়া দিয়া বলিলেন, দেখ ইউরিথ্রা হইতে রক্তস্রাবে বরফ প্রয়োগ এবং বোধ হয় প্রবেশ করাইয়া কয়েক ঘণ্টা রাখিলেও অনেক উপকার হয় পারত তাহারও ব্যবস্থা করিও।

শ্যামের মা :—আচ্ছা আপনি কাল কখন আসছেন?

নলিনী দেবী :—সকালেই আসব। এই প্রেশক্রুপশনের ঔষধটী আজ ৪ ঘণ্টা অন্তর অন্তর সেবন করাইবে। প্রেশক্রুপশন লও। ডি, কুইনাইন ৫ গ্রেন সোডি বাই কার্ব্ব ৫ গ্রেন, একষ্ট্রাক্ট গ্লাইকো লিকুইড ১ ড্রাম, টিঃ হাইসোয়েমাস্ ১০ মিঃ একোয়া ১ আঃ।

তিনি চলিয়া যাইবার পর প্রেসক্রুপসন খানা দরোয়ানকে দিয়া এম, ফ্রেণ্ডস কোম্পানীর প্রেশক্রুপসন বিভাগের মনিন্দ্র বাবুর পাঠান হইল, যথা সময়ে ঔষধ আসিল, তাহা যথা নিয়মে সেবন করাইয়া বিশেষ উপকার হইল। আজ রক্তস্রাব তত নাই। মূত্র পরিস্কার হইয়া গেল জর তিন মাত্রা সেবনের পর বন্ধ হইল, আজ বেশ ভাল রহিল নিদ্রাও বেশ হইল, তাই বলি রোগানুযায়ী ঔষধ নির্ব্বাচন হইলে ঔষধ বেশি আবশ্যক হয় না। প্রথম রোগ নির্ণয় শিক্ষাই শিক্ষার প্রধান।

(ক্রমশঃ)